## অমৃত বার্ত্তা

শ্রীযুক্ত শচীকান্ত ঘোষ মহাশয়ের উৎসাহে এবং উদ্দীপনায় ১৩৩৮ সন হইতে ১৩৪১ সন পর্য্যন্ত শ্রী শ্রী মা সম্বন্ধে যে সব ঘটনা ও উপদেশ আমি আমার স্মৃতি ফলক হইতে উদ্ধার করিতে পারিয়াছি তাহাই এই পুস্তকের প্রথম পরিচ্ছেদে সন্নিবেশিত করা হইল। ১৩৩৮ সনের পর আর কখনও মায়ের সঙ্গ দীর্ঘকালব্যাপী করিতে পারি নাই। দীর্ঘকালের পর মাঝে-মাঝে মাত্র কয়েক দিনের জন্য তাঁহার সঙ্গে দেখা সাক্ষাৎ হইয়াছে।

শ্রী শ্রী মায়ের জীবনীর অনেকাংশেই কিছু-কিছু অলৌকিকত্ব আছে। ইহা একরূপ অনিবার্য্য। যাঁহার অনুভূতিতে স্থূল ও সূক্ষ্মের চিরন্তন সীমা রেখা একেবারে বিলুপ্ত হইয়া গিয়াছে, যিনি নিস্ত্রৈগুণ্য, নিত্য, নিরঞ্জন পদে আরূঢ় থাকিয়া অদ্বয়, অখণ্ড চৈতন্য স্থিতি লাভ করিয়াছেন, তাঁহার কার্য্যকলাপ যে আমাদের স্থূল বুদ্ধিতে অলৌকিক ও দুর্ব্বোধ্য বলিয়া মনে হইবে ইহা আর বিচিত্র কি? কারণ মানব দেহ ধারণের ছাড়পত্র পাইলেই কৈবল্যধামের অধিকার জন্মে না। তাই মাকে আমি যেমনটি দেখিয়াছি ঠিক তেমনই বর্ণনা করিতে চেষ্টা করিয়াছি, যেন অপরেও মা'র জীবনী ও উপদেশ হইতে নিজ-নিজ সিদ্ধান্ত করিয়া লইতে পারেন।

আমার সিদ্ধান্ত অপরকে গ্রহণ করিবার জন্য কোন আমন্ত্রণ করা হয় নাই বা উহাকে গ্রহণযোগ্য করিবার জন্য কোন যুক্তিতর্কের অবতারনা করা হয় নাই। লোকোত্তর চরিত্র স্বত:ই দুর্জ্ঞেয়। শ্রী শ্রী মা'র চরিত্র বিশেষত: এমন সর্ব্বতোমুখ, উহাতে প্রাকৃত ও অপ্রাকৃতের এমনি অপূর্ব্ব সমাবেশ যে, উহা যে কেহ সমগ্রভাবে গ্রহণ করিয়া অপরের বোধগম্য করিতে পারিবেন এরূপ আমার প্রত্যয় হয় না। মা যে কি এবং কে এ প্রশ্ন হয়ত চিরদিনই অব্যক্ত থাকিয়া যাইবে। তবে কিছুদিন মা'র সঙ্গ করিয়া এবং তাঁহার মধ্যে জ্ঞান, কর্ম্ম ও ভক্তির এক সহজাত সমন্বয় লক্ষ্য করিয়া আমার যেন এই ধারনাই দৃঢ় হইতেছে যে দ্বাপরের শেষ ভাগে কুরুক্ষেত্র রণ-প্রাঙ্গনে যুদ্ধকামী রাজন্যবর্গের মহাপ্রলয়ঙ্কর শস্ত্রসম্পাতের পূর্ব্ব মুহূর্ত্তে মহতী বাণী স্বয়ং ভগবানের শ্রীমুখ হইতে বিনি:সৃত হইয়াছিল, আজ এতকাল পরে কলির প্রদোষে সেই বাণীই যেন মাতৃমূর্ত্তি পরিগ্রহ করিয়া বিশ্বের কল্যাণের জন্য ধরাধামে আর্বির্ভূতা হইয়াছেন।

*(শ্রী শ্রী মা আনন্দময়ী প্রসঙ্গের ভূমিকা হইতে সংকলিত)*

◆

# শ্রী শ্রী মা আনন্দময়ী

*—শ্রী ধীরেন্দ্র নারায়ণ রায় (লালগোলা রাজ)*

বহুদিন পূর্ব্বের কথা। কলেশ্বর শিবালয় আশ্রমের মন্দির প্রতিষ্ঠা হয়ে গেল। তারপর মোটরে কান্দী হয়ে বহরমপুর। রাধার ঘাটে নৌকা পার হয়ে যখন এপারে পৌঁছলাম—তখন বেশ রাত হয়েছে। আলোয় আলোভরা এক বিরাট সামিয়ানার নীচে বসেছে এক বিরাট জনসভা—কীর্ত্তন গানে মুখরিত হয়ে উঠেছে দশ দিক—বহরমপুরের মান্য-গণ্য শিক্ষিত-অশিক্ষিত অধিবাসী সবাই এসে ভীড় করেছে সেখানে। সবার মুখেই একটি মাত্র ভাব—'আমি রূপ সাগরে ডুব দিয়েছি অরূপ রতন আশা করি।' অনুসন্ধানে জানা গেল—মা আনন্দময়ী এসেছেন—ভক্তবৃন্দের প্রাণে তাঁর কৃপা বিলিয়ে দেবার জন্যে। মুহূর্ত্তে ছুটে গেল আমার মন, পথের ক্লান্তি কোথায় অন্তর্হিত, মায়ের চরণে নিজেকে লুটিয়ে দিয়ে খুঁজে পেলাম পরমাগতি—মঙ্গলময়ী জননীর নয়নের স্নিগ্ধদৃষ্টিতে ফুটে উঠল অপরিসীম করুণা—আননে দেখা দিল স্নেহ—দীপ্ত দিব্য প্রশান্তি—দক্ষিণহস্তের অভয়স্পর্শে সমস্ত দেহে বয়ে গেল অপূর্ব্ব শিহরণ।

সেদিন কী বলেছিলাম তাঁকে, কোন ভাষায় অন্তরের নিবেদন জানিয়েছিলাম, মনে নেই, শুধু স্মৃতির মণিকোঠায় সঞ্চিত হয়ে আছে সেই পরমক্ষণের সুনিবিড় মাধুর্য্য, যা আজও আমার জীবনের পাথেয়।

এরপর বহুদিন, বহু পুণ্য মুহূর্ত্তে, তাঁর সান্নিধ্যে এসেছি, শুনেছি তাঁর অমৃতময়ী বাণী, তাঁর আশীর্ব্বাদের পবিত্র আলোকে স্নিগ্ধ হয়েছে আমার সারা দেহ মন; জীবনের চলাপথে শত বাধা বিপত্তির মাঝে মূর্ত্ত হয়েছেন—চির নূতন, চির সঞ্জীবনী মন্ত্রে তিনি দিয়েছেন অপরিসীম শক্তি, মহাপ্রকৃতিরূপা মা আনন্দময়ীর আনন্দবার্ত্তায় আমার আকাশ বাতাস উচ্ছল হয়ে উঠেছে।

কে এই মা আনন্দময়ী? মায়ের মত স্নেহ দিয়ে যিনি সবাইকে ঢেকে রাখেন, বন্ধুর মত সহযোগিতা দিয়ে যিনি উৎসাহ দেন, গুরুর মত উপদেশ দিয়ে যিনি ভক্তের প্রাণে ঢেলে দেন শান্তির অমৃতধারা? তাঁর কাছে থেকেও কেন তাঁর সীমা খুঁজে পাওয়া যায় না? তিনিই কি বিশ্বরূপিণী মহামায়া? মানবজাতিকে সেবা দিয়ে, বুদ্ধি দিয়ে, জ্ঞান দিয়ে, ভক্তির প্লাবনে চৈতন্যসাগরে মিশে যাওয়ার শক্তি এনে দেন?

সাধারণভাবে দেখতে গেলে শ্রী শ্রী মা আনন্দময়ীর কথা সহজে বোধগম্য হয় না। অতি সাধারণ কথাও যখন তিনি বলে যান, প্রত্যেক কথার মধ্যেই লুকিয়ে থাকে একটি নিগূঢ় অর্থ—আপাত বোধগম্য হলেও, বিশ্লেষণ করে দেখতে গেলে, তার মধ্যে খুঁজে পাওয়া যায় কোন এক পরমার্থের ইঙ্গিত। ভাবাবেশে তিনি যখন বলে যান, মনে হয়, কোন অতীন্দ্রিয় জগতের সংবাদ তিনি বহন করে নিয়ে আসেন—যাকে বোঝা যায় না—যাকে ধরা যায় না—যা জ্ঞান-বুদ্ধির অতীত, আমাদের সীমিত দৃষ্টিভঙ্গীর ধরা ছোঁয়ার বাইরে। এর একমাত্র কারণ আমার এই মনে হয়—পূর্ব্বার্জ্জিত সংস্কার নিয়েই আমরা জন্মগ্রহণ করে থাকি—আমাদের দেহাশ্রিত বাসনা কামনা, ব্যক্তিগত প্রকৃতি অনুযায়ী আমাদের মন ও বুদ্ধির সীমা

রচিত হয়। কিন্তু যাঁরা মুক্তপুরুষ—যাঁরা সিদ্ধাচার্য্য, যাঁরা শুধু লোকশিক্ষার জন্যই দেহাধারে অবতীর্ণ হন, তাঁদের দৃষ্টিকোণ খণ্ডিত নয়, কোনও সংস্কারের অধীন নয়, অভ্রান্ত লীলায় বিকশিত হয়ে ওঠে তাঁদের মধ্যে সেই অনন্ত চিরন্তন সত্যের শাশ্বত বিভূতি—অসীম উদারতায় আমাদের সীমাবদ্ধ দৃষ্টির অভীপ্সাকে সত্যের অভিমুখী করে তোলাই তাঁদের কাজ। তাই শ্রী শ্রী মার মুখে যখন শুনি—"যে যা বলে তাই ঠিক"—তখন আমরা প্রথমে বিস্মিত হয়ে পড়ি। কিন্তু সমুদ্রে যেমন সমস্ত নদী এসে মিলিত হয়, তেমনি ভাবেই ব্যষ্টিগত চিন্তা ও সাধনা, সমষ্টিতে এসে সম্পূর্ণ হয়ে ওঠে। কারণ, এ জগতে সমস্ত সত্যই আপেক্ষিক—কোনও বিশেষ ক্ষেত্রে যা সত্য, পরিবর্ত্তিত কারণে তা সত্য না হতেও পারে। দৃষ্টি যদি সর্ব্বব্যাপক হয়, তবে সর্ব্বপ্রকার আপেক্ষিক সত্যই এক পরম সত্যের সঙ্গে অঙ্গাঙ্গী হয়ে ওঠে। শ্রী শ্রী মা আনন্দময়ী সর্ব্ব সত্যের আধার—তাই তাঁর দৃষ্টিতে সব কিছুই সত্য, শিব ও সুন্দর হয়ে ওঠে।

শ্রী শ্রী মা আনন্দময়ীর আনন্দ ঘন মূর্ত্তি দেখে মনে হয়, তিনি আমার কত আপনার, তাঁর স্নেহে, করুণায়, বাৎসল্যভরা সুমধুর ব্যবহারে তিনি যেন মনের সমস্ত দু:খ, সমস্ত ক্লেশের অবসান করে দেন—তাঁর স্পর্শ পেলে, জগতে আর কিছুই প্রার্থনীয় থাকে না—মনে হয়, তাঁর পায়ে মাথা লুটিয়ে, তাঁর স্নেহের নিলয়ে আমিও আনন্দসাগরে ডুবে যাই। কিন্তু মা বলেন, প্রত্যেক দেহীর নির্দ্দিষ্ট কর্ম্ম আছে—কর্ম্মের মধ্য দিয়ে তাকে এগিয়ে যেতে হবে— কিন্তু আসল কাজটিকে ভুলে গেলে চলবে না। নিজের যথাশক্তি ধ্যান ভজনে মন লাগানো চাই। তাই তিনি বলেন, সমাধির অর্থ সমাধান অর্থাৎ সমাপ্ত হয়ে যাওয়া। মনের অসংখ্য প্রশ্নে যে বৈচিত্র্যের সৃষ্টি হয়, সেই বৈচিত্র্য যখন একত্বে এসে মিশে যায় তখনই হয় সেই প্রশ্নোত্তরের সমাধান— তখন একটি মাত্র মহাভাবই সর্ব্বসম্পূর্ণ হয়ে চৈতন্যযোগে বিরাজ করে। কাজেই কর্ম্মের বৈচিত্র্যের মধ্য দিয়েই এগিয়ে যেতে হবে—তবেই আসবে পূর্ণতার জ্ঞান, অনু ও অখণ্ডে অভিন্ন বুদ্ধি এবং এই সমস্ত কিছুই যে ভগবানের লীলাবিভুতি এই পরম সত্য আমাদের চিত্তলোকে আলোকিত হয়ে উঠবে। শ্রী শ্রী মা আনন্দময়ীর করুণায় যেন সেই আলোক আমার জীবনে চিরন্তন হয়ে ওঠে— এই প্রার্থনা।

হিন্দু সমাজের বর্ত্তমান রূপ দেখে আজ এই কথাই মনে হয়, এ অবস্থায় আমাদের এই সনাতন সমাজ-ব্যবস্থা আর বেশী দিন চলতে পারে না। একে বাঁচিয়ে রাখবার জন্যে যে সব ছোটখাট সংস্কারের প্রয়োজন আছে, শ্রী শ্রী আনন্দময়ী মাতার আশীর্বাণীতে আমরা বহুভাবেই তাঁর নির্দ্দেশ পেয়েছি। সমাজে, রাষ্ট্রে, ব্যক্তিগত জীবনে সর্ব্বতোমুখী বিপর্য্যয়ের সম্মুখীন হওয়ার শক্তি তিনি সর্ব্বদাই আমাদের যুগিয়ে চলেছেন। আমাদের দু:খ, আনন্দ, আশা, নৈরাশ্য, স্থৈর্য্য ও চঞ্চলতা, সমস্ত কিছুর মূলেই যে চিৎ-শক্তি নিরন্তর কাজ করে যায়, তার উন্মেষের মূলে আছে জগজ্জননী শ্রী শ্রীআনন্দময়ী মাতার চিদানন্দময়ী বাণী। নিত্য বহমান জ্ঞান স্রোতের তরঙ্গ তুলেছেন তিনি আমাদের বুকে, জাগিয়ে দিয়েছেন আমাদের অন্তর চেতনাকে, দৃশ্য ও অদৃশ্য সমগ্র সৃষ্টিরাজ্যে ভাগবত মহিমার স্বরূপ বিকাশের ধারাকে তিনি অতি প্রাঞ্জল, সাধারণ ভাষায় আমাদের বুঝিয়ে দিয়েছেন। তিনি বলেছেন, "ভগবানের সঙ্গে নিত্যসম্বন্ধ। আবার

তাঁর খেলার মধ্যে নিত্যসম্বন্ধ হচ্ছে, ভাঙ্গছে। দেখতে মনে হয়, ভাঙ্গছে, কিন্তু ভাঙ্গে না, নিত্যই আছে। আবার কোনও দৃষ্টিতে সম্বন্ধের কথাই নেই।"

পাশ্চাত্য বৈজ্ঞানিক শিক্ষার প্রভাতে নূতনতর সভ্যতার আলোকে মানুষ ক্রমেই বহির্মুখী হয়ে পড়েছে। আত্মা, ভগবান, অমৃতত্ব, অবিমিশ্রিত আনন্দ, প্রকৃত বিশ্বপ্রেম ও মৈত্রী, এ সব বিশ্বাস করা দুরে থাক, ধারণার মধ্যে আনাও যেন অন্যায় বলে মানুষ ভেবে নিয়েছে। ধর্ম্মহীন শিক্ষায় দেশের প্রগতি শুধু ব্যাহতই হচ্ছে না— বরং দেশের অগ্রগতিকে ক্রমেই অজ্ঞতার অন্ধকারে নিশ্চিত ধ্বংসের পথে ঠেলে দিচ্ছে। যদিও আধুনিক বৈজ্ঞানিক সভ্যতার পরিণাম যে অশুভজনক, এটা মানুষ ক্রমেই অনুধাবন করতে শুরু করেছে, তবু আধ্যাত্মিকতার প্রসার এখনও সুগম হয়নি। এই মহাসঙ্কটময় মূহূর্ত্তে শ্রী শ্রী আনন্দময়ী মাতার পুণ্য আবির্ভাব নিশ্চিত ভাবে বিশ্বাত্মিকা জগজ্জননীরই আবির্ভাব— তিনিই আমাদের পথ দেখিয়ে নিয়ে যাবেন— অলৌকিক জীবনের ভাগবতী মাধুরিমা সমষ্টিগত ও ব্যষ্টিগত ভাবে আমাদের জীবনে সঞ্চারিত করে তিনিই ঈশ্বর নির্দ্দিষ্ট পরিণতির দিকে এই সুপ্রাচীন ভারত-জাতিকে পরিচালিত করবেন। শ্রী শ্রী মার স্থির স্নিগ্ধ উজ্জ্বল দুই চক্ষের আলোয় যেন এতটুকু ছায়া থাকে না সন্দেহের। তাই, আজ সমগ্র ভারতবর্ষ জুড়ে শ্রী শ্রী আনন্দময়ী মাতার জয়গান শোনা যায়; উত্তর-কাশী হতে উড়িষ্যা, পশ্চিম বঙ্গ হতে গুজরাট, ভারতের প্রায় সর্ব্বত্রই শ্রী শ্রী মায়ের আশ্রম প্রতিষ্ঠিত হয়েছে। তাঁর ভক্ত অগণিত, নানা জাতি ও বর্ণের, অভারতীয় ও ভারতীয়। সকলের হৃদয়েই তিনি সমানভাবে বিরাজ করেন, সকলেই তাঁর কৃপা করুণা লাভে ধন্য হয়।

সুপ্রাচীন এই ভারতবর্ষ— তার ধর্ম্মশাস্ত্র, দর্শন, নীতিজ্ঞান দ্বারা জগতে অধ্যাত্ম জীবনের প্রাধান্য সুপ্রতিষ্ঠিত করেছে— মানুষের মন, প্রাণ, হৃদয়ের বিকাশ ও উন্নতি সাধন করে পৃথিবীতে ঐক্যের, শান্তির, প্রেমের, সৌন্দর্য্যের রাজ্য সৃষ্টি করাই ভারতের শিক্ষানীতির বৈশিষ্ট্য। জগৎ ব্যাপারে মূলে এক চৈতন্যময়, অনন্তশক্তিময়, ভগবানের লীলা অভিরাম অন্তরে অনুভব করাই সেই অধ্যাত্ম জীবনের মূল মর্ম্ম। ভারতবর্ষ সেই অধ্যাত্ম জীবনের উদগাতা, তাই প্রত্যেক ভারতবাসী আপনার বুদ্ধি ভেদে কম বেশী অধ্যাত্ম ধর্ম্মী। এই কারণেই যুগে-যুগে এই ভারতবর্ষে আবির্ভূত হয়েছেন লোকোত্তর চরিত্র মহাপুরুষগণ; ভাগবত বিভূতি নরদেহ ধারণ করে নেমে এসেছেন আমাদের মাঝে— জ্ঞান, বুদ্ধি, শক্তি, ভক্তিতে অহেতুক দয়ানিধি— সর্ব্বকামদ কল্পতরু। শ্রী শ্রী আনন্দময়ী মাতাও সেই ভাগবত মহিমার স্বয়ং প্রকাশ— স্পর্শাতীতের স্পর্শমণি।

কত সহজ কথায় তিনি যে শাস্ত্রীয় কত জটিল প্রশ্নের সমাধান করে দেন— ভাবলে অবাক্ হয়ে যাই। কিন্তু তিনিই যে সব প্রশ্নের সমাধান— সব সমস্যার সমীকরণ। তাই তিনি আমাদের বলেছেন— "কিছুই সেখানে বাদ নয় ত, খাঁটি সত্য প্রকাশ যেখানে।" তাঁর সমস্ত জীবন সেই সত্যের প্রকাশ, সেই পরম সত্যের অভিনব অভিষেক। তাই ভক্তের কাছে তিনিই জগন্মাতার সম্ভূতি, মৃন্ময়ীরূপে চিন্ময়ী জননী, সন্তানের দু:খ দুর্দ্দশা দূরীকরণে আবির্ভুতা হয়েছেন। তাই সমস্ত দর্শনের মিলন ক্ষেত্র তিনি, সমস্ত ধর্ম্মের সংহতি তিনি, সমস্ত কর্ম্মের তীর্থক্ষেত্র তিনিই, অখণ্ড ও অপরিমিত সত্যের মূলাধার তিনিই,

এই মহাসত্যদর্শনে শ্রী শ্রী আনন্দময়ী মাতার করুণাঘন আশীর্ব্বাদ ধারায় ধারায় আমাদের ওপর নেমে আসুক। স্বয়ং স্ব-স্বরূপে অবস্থিত শ্রী শ্রী মাতা অবাঙ্‌মনসগোচর, সমস্ত ইন্দ্রিয়ের অতীত, মনেরও অতীত, গুণাতীতা, গুণবর্দ্ধকা, গুণময়ী তিনি, স্বভাবে সহজ, করুণায় কোমল, স্নেহে সীমাহীন, মাতৃপ্রতিমা তিনি— আমাদের রুদ্ধ দৃষ্টির ওপারে যাঁর উজ্জ্বল রত্নসিংহাসন— সেই বরাভয়রূপিণী জননীকে দয়ারূপে, ক্ষমারূপে, অমিয়ময়ী প্রশান্তিরূপে, আমাদের জীবনে আবাহন করি— সকল মন্ত্রের শ্রেষ্ঠ সেই একাক্ষর বীজমন্ত্র "মা"— শ্রী শ্রী আনন্দময়ীর বন্দনা-গীতে আমাদের মিলিতকণ্ঠে নিরন্তর ধ্বনিত হয়ে উঠুক।

"ত্বং বৈ প্রসন্না ভুবি মুক্তিহেতুঃ।"*

◆

---

* আনন্দ বার্ত্তা ৬ ষ্ঠ খণ্ড ৩ য় সংখ্যা হইতে পুনর্মুদ্রিত।

> *"সবের মধ্যেই সব আছে। একমাত্র সত্যস্বরূপ যেখানে সেখানে মিথ্যার ত প্রশ্নই নাই। যা মিথ্যা মিথ্যাই। তিনিত অনেক রূপে আছেন, সেই ভাবে এই দর্শন দিয়েছেন। সর্ব্বরূপেত তিনিই। তাঁকেই ভাবনা করা। একমাত্র আধ্যাত্মিক রূপই— আধ্যাত্মিক ছাড়াত কিছুই নাই। কাজেই সেই দিক দিয়া সবই সত্য।"*
>
> *— শ্রী শ্রী মা*

# অমৃত-বার্ত্তার আবির্ভাবে

—শ্রী শৈলেশ

সুরে ও ছন্দে ধ্বনিল আজিকে আমার পরাণ বেণু,
নব কিশলয়ে লেগেছে রং এর একি চারু অঞ্জন!
দীর্ঘকালের তমসার বুকে সূর্য্য জ্যোতির্ময়,
উদিল! তবে কি ঘনাল এবার আবির্ভাবের ক্ষণ!

কতদিন হতে কত বন্ধুর, উপল ছড়ান পথে
হাটিতেছি আমি, লংঘিয়া কত দুর্গম গিরিপথ;
ক্লান্তি-কাতর, কখনো ভেসেছি স্রোতস্বিনীর বুকে
দুর্বার যেন কিসের তৃষায়, পুরে নি তো মনোরথ।

রাত্রি দিবস কার সন্ধানে ছিনু আমি চঞ্চল,
ক্বচিৎ কখনো কার হাতছানি নন্দিয়া গেছে মোরে,
অশ্রুত নীরব কার আহ্বান ডেকে গেছে বার-বার,
আমি আছিলাম আলো আঁধারে কিসের স্বপন ঘোরে।

এবার ভাঙ্গিল সে ঘোর, খুলিল সুপ্ত আঁখি।
অমৃত-বার্ত্তা দিয়ে গেল ডাক বিশ্বজনার দ্বারে।

মুক্তি-ব্রতী দীপ্ত আলোক এবার উঠিল জ্বলি!
বর্ণধারায় ইন্দ্রের ধনু অন্তরে-অন্তরে!

◆

# "—তাঁহার চরণে কোটি কোটি প্রণাম"

**শ্রীশ্রীমার অপূর্ব্ব আকর্ষণী শক্তি ফুটিয়া উঠিয়াছে গুরুপ্রিয়া দিদির লেখণীতে—**

"আমরা রামকূট রওনা হইলাম। সাম্পানে ৫/৬ ঘন্টা চলার পর আমরা ষড়ঙ্গ নৌকায় উঠিলাম। পৌঁছাইতে ঘন্টাখানেক লাগিবে। বেলা পড়িয়া আসিয়াছে। আমরা খালের ভিতর দিয়া চলিয়াছি। দুই ধারে গরীব গৃহস্থ বধুরা কেহ চাউল ধুইতেছে, কলসী ভরিয়া জল আনিতেছে, সবাই প্রায় মুসলমান। মা প্রায় সকলেরই সহিত ডাকিয়া আলাপ করিতে-করিতে চলিয়াছেন— "মা আমাকে খাইতে দিবে? আমায় ভাত রাঁধিয়া দে"—ইত্যাদি কথাগুলি চট্টগ্রামের ভাষায় বলিতেছেন। বড়ই মধুর শুনাইতেছে। মহাপুরুষদের মামুলী কথাও যে কর্ণরসায়ন বেশ বুঝিতে পারিলাম। আমাদের কানে কে যেন মধু ঢালিয়া দিল। সকলে অবাক্ হইয়া দেখিতেছে। বুঝি ভাবিতেছে, 'আপন পর ভেদ নাই' তুমি কোন সোনার দেশের মানুষ গো। তোমার কন্ঠের মুরলীখানি আবার বাজাও গো বাজাও, আমরা শুনি - শুনি - শুনি.....একবার মা এমন খল্ খল্ করিয়া হাসিয়া উঠিলেন যে ছেলে মেয়েরা চারিদিকে ভীড় করিয়া দাঁড়াইয়া গেল। তাহারাও হাসিয়া-হাসিয়া মা'র সহিত আনন্দে কথা বলিতে বলিতে চলিল।

আনন্দময়ী মা আমার আনন্দ বিতরণ করিয়া চলিয়াছেন। ভোলানাথের লাঠিটা দিয়া নৌকা বাহিতেছেন। গান ধরিলেন— 'খেয়াঘাটের পাট্‌নী এসেছে!' স্থান-কাল-কন্ঠের মধুমিলনে সঙ্গীঁতের ২/৪ টি পংক্তিও বড় মিঠা শোনাইতেছে।

☆ ☆ ☆

শ্রী শ্রী মা বেরেলী হইতে যাত্রা করিলেন নৈনিতাল— রাত্রি প্রায় ১ টায় গাড়ী ছাড়িল। স্ত্রীলোকেরা কাঁদিতে-কাঁদিতে অস্থির। এই কয়েক দিনে তাহাদের চেহারার অনেক পরিবর্ত্তন সকলেরই লক্ষিত হইতেছে। ভোগ বিলাসের চিহ্ন প্রায় লুপ্ত, দিনরাত একটা নেশায় কাটাইয়াছে। আজ সেই আনন্দের খণি চলিয়া যাইতেছে, তাই সকলের প্রাণই কাঁদিয়া উঠিয়াছে।

যথাসময় গাড়ী ছাড়িয়া দিল। কয়েকটি মেয়েছেলে গাড়ীর সঙ্গে সঙ্গে বহুদূর দৌড়াইয়া চলিল। আমরা নিষেধ করিতেছি, কিন্তু কেহ শুনিতেছে না। একজন আর একজনকে বলিতেছে, "ছুটিয়া চল"। প্রাণপণে ছুটিতেছে— কিসের আশায়? মাকে তখন তাহারা দেখিতেও পাইতেছে না, দৌড়িয়া দেখিবে সে আশাও নাই, তবুও পাগলের মত ছুটিয়াছে।

এই গাড়ীতে মা আছেন, যতদুর পারি গাড়ীর সঙ্গে সঙ্গে যাইব— এই তাহাদের প্রাণের কথা। কি সুন্দর প্রেম, ইহার তুলনা নাই। অল্প বয়সের মেয়ে, বড় ঘরের মেয়েরা— সর্বদা ভোগ বিলাসে প্রতিপালিত। আজ রাত্রি ১ টায় ট্রেনের সঙ্গে-সঙ্গে চোখের জল ফেলিতে-ফেলিতে ছুটিয়া চলিয়াছে। কার আকর্ষণে ছুটিয়াছে? যিনি এই বালিকাদের প্রাণে এই স্বর্গীয় প্রেমের আভাষ এত অল্প সময়েই

ফুটাইয়া তুলিয়াছেন, তাঁহার চরণে কোটি-কোটি প্রণাম। শুধু প্রণামেও যেন প্রাণের ভাব ব্যক্ত হইবে না— কিসে যে হইবে, ভাষায় প্রকাশ করা যায় না।বোধ হয় ধারণাও করা যায় না।

☆ ☆ ☆

আলমোড়া হইতে নৈনিতাল ফিরিবার সময়ে আমি আশ্চর্য্য হইয়া ভাবিতেছি ২/৩ দিনের দেখায় পার্বত্যবাসিনী এই যুবতী মেয়েরা মার কাছে কি পাইল? ইহারা এরূপ সরল, তাহাতে ইহাদের এই রূপ ব্যবহার আশ্চর্য্য নয়। আমাকে জড়াইয়া ধরিয়া আবার আসিবার জন্য পুন: পুন: অনুরোধ করিতেছে। বলিতেছে, "তোমরা কৈলাশ গেলে আমরা সঙ্গে গিয়া রাস্তার বরফ সরাইয়া দিয়া তোমাদের পথ পরিষ্কার করিয়া দিব।"

ইহাদের সরল প্রাণের ভালবাসাটুকু প্রাণে আঘাত করিল। মা'র শক্তি দেখিয়া কেবলই মুগ্ধ হইতেছি।

*(সংকলিত: শ্রীশ্রীমা আনন্দময়ী - চতুর্থ ভাগ)*

◆

"এই রকমটাইত হওয়া চাই। তোমরাত শিশু। তোমরা কেন তাঁকে বিরক্ত করতে পারবেনা? তোমরা কেন বলতে পারবে না— হে ভগবান, যতক্ষণ তুমি সেই আনন্দ আমাদের না দেবে, ততক্ষণ আমরা তোমাকে ছাড়ব না।"

—শ্রী শ্রী মা

# শ্রী শ্রী মা আনন্দময়ীর বাণী বিষয়ক

*—শ্রী শিবানন্দ*

শ্রী শ্রী মা আনন্দময়ীর খেয়ালে স্বত: স্ফুরিত ভাবে যা তাঁর শ্রীমুখে উচ্চারিত হয়েছে বা তাঁর বাণীর যা বক্তব্য তার সবগুলি নয়, শুধু তার গ্রন্থ বদ্ধ অংশটুকুর যে সব অংশ সাধারণ বুদ্ধির গোচর হয়, বক্ষ্যমান বক্তব্য সেইটুকুকে নিয়েই। বলা বাহুল্য তা অতি মাত্রায় সীমিত। মাতৃবাণীর অজস্রতার তুলনায় তা যে নেহাৎই কিঞ্চিৎ, তা স্বভাবতই উল্লেখের প্রয়োজন রাখে না। তা ভিন্ন পূজার উপচার তো শুধু গঙ্গা জল। তাই গঙ্গাজলেই গঙ্গা পূজা।

শ্রী শ্রী মায়ের যে বাণীগুলি বিভিন্ন পত্র-পত্রিকা ও গ্রন্থে আত্ম প্রকাশ করেছে, সেই বাণী মন্দাকিনীর ক্ষুদ্র ধারাটিকে পরিক্রমা করলে আমরা স্পষ্টতই দেখতে পাই তার মধ্যে আত্ম উন্নতির উপদেশ মূলক একটা ধারা ফল্গু ধারার মত নিরন্তর প্রবাহিত হয়ে চলেছে। তাকে কি সাহিত্য, কি সামাজিক, কি দার্শনিক, যে কোন দৃষ্টি ভঙ্গীতেই দেখিনা কেন, সকলের মূলেই ধ্বনিত হচ্ছে সেই চরৈবেতির সুর। অগ্রসর হও, এগিয়ে চল, পেছিয়ে পড়ো না। সেখানে গণ্ডীবদ্ধতার স্থান নেই, নিরন্তর প্রবাহিত হতে থাকে। কারণ মা বলেন— **"তোমার সাধনা তো সুদূরের সাধনা, ভূমার সাধনা, অনন্তের সাধনা। যে যেখানে আছ সেখান থেকেই এগিয়ে চল।"** মাতৃলীলার অন্তিম বাণীও এইটিই।

এই অগ্রগতিতেই নবীনতার উন্মোচন।

এক ভক্তের প্রশ্ন— যেখান হইতে আমরা আসিয়াছি, সেখানে ফিরাই যদি জীবনের লক্ষ্য হয় (প্রশ্নটি মায়ের এক বাণীর পরিপ্রেক্ষিতে) তবে জীবনের সার্থকতা কোথায়?

মায়ের উত্তর— **"তিনি স্বতন্ত্র, এই তাঁর বিধান। নিজেকে আস্বাদন।"**

মাতৃবাণীতে এই নতুন-নতুন খেলা নব-নব লীলার আস্বাদন অগ্রগতিরই সমর্থক।

এটাই সৃষ্টি লীলার মূল সুর। প্রকৃতির রাজ্যেও অগ্রগতির নব-নব পথে পদচারণা। রাত্রির তমিস্রা প্রতি প্রভাতে বিদূরিত হয়। জেগে ওঠে চরাচর কলকাকলীর গানে আনন্দে। কিন্তু প্রতিদিনের এই প্রতিটি প্রভাতই কত পৃথক। আজকের প্রভাত কালকের প্রভাত নয়। প্রতিটি প্রভাতে নতুন আলো, নতুন আশা, নতুন চেতনায় অগ্রগতি। সেই যে ইংরেজ দার্শনিক বলেছিলেন—
None can dive twice in the same river ( একই নদীতে দুইবার ডুব দেওয়া সম্ভব নয়। )

মার বাণীতে এই প্রভাত কিন্তু প্রতীকী প্রভাত। এ প্রভাত নবজীবনের প্রভাত, নব চেতনার প্রভাত। এ প্রভাত হল বিগত জীবনকে পশ্চাতে রেখে নবজীবনের দরজায় উত্তরন। এ শুধু নতুন দিন নয়, এ হল নব চেতনার নব উপলব্ধি। এর জন্য চাই তপস্যা।

**মা বলেন— "অগ্রগতির পথ নিজেকে জানার জন্যই। এর জন্য চাই তপস্যা। চাই ভগবৎ করুণা। তপস্যা মানে তাপ সহা"।**

তপস্যা কি সহজ ব্যাপার? প্রকৃতির রাজ্যে প্রভাতী জাগরণ প্রকৃতির সহজ বিধানে। কিন্তু আমাদের জীবনের অন্ধকার দূর হওয়া তো সহজ ব্যাপার নয়। তা তপস্যা বা সাধন সাপেক্ষ। শুধু তাই নয়। তা ভগবতী করুণা ও নির্ভরতা এই দুয়ের সম্মিলনে যে অগ্রগতি তাতেই আত্মোপলব্ধির জাগরণ।

আবার মায়ের কতিপয় বাণী আমাদের দীর্ঘদিন লালিত শব্দের ব্যঞ্জনাগুলিকে উল্লঙ্ঘন ও অতিক্রম করে কখনো-কখনো এক নুতন লক্ষ্য ও নতুন আলোর ঝলকানির দিকে ইঙ্গিত করে। প্রকৃত পক্ষে ও গুলো ছিল আমাদের বুদ্ধি ও অনুভূতির অগোচর। মাতৃবাণীগুলি আমাদের অগভীর অনুভূতিকে গভীরতর করে তাকে উজ্জ্বল ও প্রকাশময় করে তোলে এবং আমরা আলোক উজ্জ্বল পথের যাত্রায় প্রেরণা লাভ করি।

মাতৃবাণীগুলির আত্মপ্রকাশ ভঙ্গিটীও বৈচিত্র্য পূর্ণ। মহাপুরুষদের বাণীর বৈশিষ্ট্য সরলতা, সরস চিন্তানৈপুণ্য পূর্ণ এবং পরিশুদ্ধ বিচার বুদ্ধিপুষ্টতায়। কিন্তু মাতৃবাণী এতদ্ অতিরিক্ত আরো কতিপয় বৈশিষ্ট্যের দাবী রাখে। মাতৃবাণীর ধ্বন্যাত্মক ব্যঞ্জনাও অনবদ্য, যা পাঠক বা শ্রোতার অনুভূতিকে এমন এক অপূর্ব্ব স্তরে উত্তরিত করে যা সাধারণ মানুষী বুদ্ধির নিকট প্রায় অগম্য।

পুনশ্চ কতিপয় বহু প্রচারিত মাতৃবাণীর সম্বন্ধে অভিযোগ তা দুর্বোধ্যতা দোষে দুষ্ট। অবশ্য সংশ্লিষ্ট বাণীগুলির ভাষা সর্ম্পকে উক্ত অভিযোগ নয়, অভিযোগ তার বাচ্যার্থ বিষয়ে। এ প্রসঙ্গে মায়ের বক্তব্য—"ভাষার অর্থ ভাসা।" তুরীয় সত্য পরম প্রকাশ ভাষার সীমার বাইরে। মানবীয় ভাষা সে গভীরে ঠাঁই পায় না। অর্থাৎ ভাষার গণ্ডী মানুষের বিচার-বুদ্ধির সীমা পর্য্যন্তই। পুনরায় মানবীয় চিন্তা ধারা এবং যুক্তি বিচার তাও সীমিত। সুতরাং যে স্তর মানুষের বিচার বুদ্ধির দখলে তদোত্তীর্ণ ক্ষেত্রে ভাষা অগম্য। সে ক্ষেত্রে ভাষার শাব্দিক (sound)ব্যঞ্জনা কথঞ্চিৎ সফল। কেননা শব্দের ব্যঞ্জনাকে অবলম্বন করে বাচ্যার্থ অনুভূতিকে তুরীয় লোকের কিংবা ভূমার বা অনন্তের ইঙ্গিত প্রদানে সক্ষম হয়। দৃষ্টান্ত স্বরূপ— "চরম-পরম", "যা-তা', "আছে ও নাই ও। আবার আছে ও নাই। নাই ও নাই—যা বল তাই"।....ইত্যাদি।

এই সব বাণীগুলির বাচ্যার্থ প্রকাশ দুরূহ, কিন্তু তার ব্যঞ্জনা ইঙ্গিত বহু। 'চরম-পরম' বা 'যা-তা' কে শব্দান্তর করে বলা যায় যা বা যেরূপ আছে তাই, সেখানে অল্পাতিরিক্ত বা অতিরিক্তের কিংবা ভিন্নতরের প্রশ্ন নাই। কিন্তু মাতৃবাণীতে যে ভাবে এরা প্রযুক্ত হয়েছে, সেই প্রযুক্তিতে শব্দগুলিতে ফুটে ওঠে এক অতীন্দ্রিয় কল্পলোকের আভাস। কিংবা বলা যায় শব্দগুলির দ্যোতনা বাচ্যাতিরিক্তের অভিব্যঞ্জনা প্রকাশ ক্ষম। 'আছে ও, নাই ও', আবার 'আছে ও নাই, নাই ও নাই,—'যা বল তাই'—এই সব বাণীগুলি অব্যক্ত, অনির্দ্দেশ্য প্রভৃতির উদ্দেশ্যেই উচ্চারিত হত, সুতরাং, স্পষ্টত:ই মানবীয় ভাষা কিংবা

বিচারবুঁদ্ধি আধ্যাত্মিক যে স্তরকে অতিক্রমে অক্ষম ইহা তৎস্থানীয়। অর্থাৎ ঐ মাতৃভাষায়—'ভাষা যেখানে ভাসে'।

মাতৃবাণীতে বহু অতি প্রচলিত শব্দের অভিনব ব্যাখা আমরা দেখি।

সংসার— যেখানে সং-ই সার। দুনিয়া— দুই নিয়া।
বিষয়— যাহা বিষ হয়। জগৎ— গতাগতি (আসা-যাওয়া) যেখানে।

স্পষ্টত:ই শব্দগুলির এইরূপ বৈশিষ্ট্যপূর্ণ বিশ্লেষণ একান্তই স্বতন্ত্র ও অভিনব। ইহা নি:সন্দেহ। অনস্বীকার্য।

মাতৃবাণী বিষয়ক এই অতি সংক্ষিপ্ত পরিসরে যা উল্লিখিত হল তা মাতৃবাণীতে প্রকাশিত অজস্র দিক্‌দর্শনের শতাংশের একাংশও নয়। কারণ সময় সীমা। সেই সীমার মধ্যেই অসীমের কয়েকটী মূল অভিব্যক্তি ধর্ম জীবনেরই এক অঙ্গ। জীবনের কর্ত্তব্য, করণীয়, চিন্তনীয়, সবই ধর্মের ভিত্তিতে। ভগবানের রাজ্যে বিভিন্নতা, ঐক্য সমধর্মী। স্তরভেদেই মানুষের দৃষ্টি ভেদ এবং সর্ব্বোপরি মাতৃবাণীতে যা লক্ষণীয় তা হল সকল মাতৃবাণীর অন্তরে উদ্‌গীত হয়ে চলেছে আত্ম নিবেদনের এক নীরব মন্ত্র ধ্বনি।

◆

"জমি তৈয়ারইত চাই। সেই জন্যইত যত চেষ্টা।"

—*শ্রী শ্রী মা*

# ভারতের আহ্বানে শ্রীশ্রীমা

*— কুমারী গীতা ব্যানার্জ্জী*

নিখিল বিশ্বের আঙ্গিনায় সুপ্রতিষ্ঠিত দেব মন্দির এই ভারতভূমি। দেবতা শূণ্য দেবদেউল কি শোভা পায় ? তাই যুগে-যুগে নেমে এসে অধিষ্ঠিত হয়েছেন এই দেবালয়ে শ্রী ভগবান। ভগবানের অতিপ্রিয় এই দেবভূমি। এর প্রতি ধূলিকণা ভগবানের পবিত্র পাদরজে অভিষিক্ত হয়েছে; আর সিক্ত হয়েছে ভগবানের অজস্র করুণাধারায় এর তরু লতা বন প্রান্তর। ভারতের উত্তরে গিরিরাজ হিমালয়ের কন্দরে-কন্দরে ধ্বনিত হচ্ছে তাঁরই জয় গুণগান। ভারতের পাদদেশে সুনীল জলধি লহরে-লহরে প্রচারিত করছে চির ঐক্যের বাণী; প্রসারিত হচ্ছে শান্তির গীতি দিকে-দিকে।

বিংশ শতকের প্রারম্ভেই স্বয়ং ভারতেশ্বরী ভারতলক্ষ্মী শ্রী শ্রী মা আনন্দময়ী এই ভারতের পূত ভূমিতে আর্বিভূতা হলেন বিশ্ববাসীকে শান্তি ও আনন্দের বার্ত্তা শোনাতে।

আশ্রমের একজন প্রবীণা সন্ন্যাসিনী সেদিন শোনালেন এই আখ্যায়িকাটি।

১৯৬২ সনের সেই দুর্দিনের সময়। ভারতের সীমান্তে চীনের আক্রমণ। চীনের এই হঠাৎ আক্রমণে ভারতের তৎকালীন প্রধান মন্ত্রী পণ্ডিত জওহর লাল নেহরু কিংকর্ত্তব্যবিমূঢ় হয়ে পড়েছেন। এই সেদিনও তিনি চীনের প্রধান মন্ত্রী চোউ. এন. লাই এর সঙ্গে পঞ্চশীল সিদ্ধান্তের সন্ধিবার্ত্তা স্থাপন করে "হিন্দী চীনী ভাই ভাই" এই শান্তির জয়গান একই সঙ্গে প্রচার করে মুখরিত করেছেন ভারত-চীনের আকাশ বাতাস। কিন্তু আজ চীনের অপ্রত্যাশিত আক্রমণে সারা ভারত ভয়ে কেঁপে উঠেছে। দলে-দলে ভারতীয় সেনা যাচ্ছে সীমান্তে চীনের গতিরোধ করার জন্য; আর প্রতিবারেই চীনের দুর্ধর্ষ সেনারা ভারতের সেনাকে পরাস্ত করে প্রাণে মারছে, আর কাউকে হাত, পা, নাক, কান কেটে বিকলাঙ্গ করে আধমরা করে ছেড়ে দিচ্ছে। ভারতের স্বাধীনতা আর কত দিন ? — এই প্রশ্নসূচক চিহ্নে এসে সীমিত হল আবার ভারতের স্বতন্ত্রতা।

এই যুদ্ধের সময়ে শ্রী শ্রী মা তখন দিল্লীতে। দিল্লীর অবস্থা তখন অতি শোচনীয়। প্রতিক্ষণেই মনে হত যেন দিল্লীকে শকুনি এসে গ্রাস করবে। খবরের কাগজের খবরের উপর সকলেরই তখন নিবদ্ধ দৃষ্টি। এই সময় একদিন অপেক্ষাকৃত তরুণ বয়স্ক আশ্রমের এক ব্রহ্মচারী একজন প্রবীণ ব্রহ্মচারীকে খুব চিন্তিত হয়ে জিজ্ঞাসা করলেন, "দাদা ! ভারতের কি হবে ?" এই কথা শুনে প্রবীণ ব্রহ্মচারী নিশ্চিন্তভাবে তাকে ধমক দিয়ে বলে উঠলেন, "তোর আমার চিন্তা কিসের রে ? মা কিসের জন্য আছেন ? মা কি এখানে ঘাস কাটতে এসেছেন ?"

ইতিমধ্যে যাদের স্বামীরা বা ভাইয়েরা যুদ্ধস্থলে মারা গেছেন, তাঁদের নামে সরকারী দফতর থেকে শোকসূচক কালো রঙের খামে চিঠি আসছে। সেই সব মহিলাদের মধ্যে কয়েক জন ভক্ত মহিলা মার

কাছে এসে কেঁদে পড়েছেন। মা যেমন সচরাচর বলে থাকেন, তেমনই হাততালী দিয়ে বললেন, "সব ভগবানের খেলা। তাদের আত্মার শান্তির জন্য ভগবানের কাছে প্রার্থনা।"

এই সময় এক দিন পার্লামেন্টের কয়েকজন সদস্যও মন্ত্রীরা মার কাছে এলেন। নেহরুজীরও আসার কথা ছিল, কিন্তু তিনি কর্ম ব্যস্ততার জন্য আসতে পারেননি। তাঁর নিজস্ব সচিব উপাধ্যায়জীকে পাঠিয়ে দিয়েছেন। তাঁরা মাকে ভারতের জন্য প্রার্থনা জানালেন। মা তাদেরও হাত তালি দিয়ে বললেন— "বাবা - বাবা! সবই ভগবানের মৌজ।" তখন ভক্তপ্রবর যোগীভাই উঠে হাত জোড় করে মার কাছে প্রার্থনা করে বললেন, "মা! আপনাকে কৃপা করে দেশের জন্য কিছু করতেই হবে।" যোগীভাই ভক্ত সাধক। মা যোগীভাই এর কথা শুনে কিছুক্ষণ গম্ভীর হয়ে চুপ করে রইলেন।

কিন্তু একি আশ্চর্য্য! পরের দিন সকালে খবরের কাগজের শিরোনামায় দেখা গেল বড়-বড় অক্ষরে লেখা রয়েছে, "চীন সেনা নিয়ে পেছনে সরে যাচ্ছে।" এর কারণ কি হতে পারে? কাল পর্য্যন্ত চীন এগিয়ে এসেছে এই ভারত ভূমিতে। আজ বিনা সর্ত্তে তাদের এই পশ্চাত অপসরণ! এই মত পরিবর্ত্তণের জন্য কোন অদৃশ্য শক্তি কাজ করেছে?

এর উত্তর শ্রী শ্রী মাই দিতে পারেন।

◆

"যে যেই ভাবে তাঁকে চায়।
তিনি তার কাছে সেই ভাবেই।"

—শ্রী শ্রী মা

# हिन्दी

* मातृ-वाणी
* श्री श्री माँ
* माँ के सम्बन्ध में दो चार बातें
* श्री श्री आनन्दमयी माँ
* ज्ञान-कर्म-भक्ति का सहजात समन्वय—माँ
* माँ का आकर्षण अद्भुत है
* उत्तरकाशी के अवधूत बड़े रामानन्दजी के साथ
* मधुर प्रसंग
* अमर-वाणी

# "सबके साथ ही एकात्मा; एक परब्रह्म परमात्मा ही तो हैं केवल"

**—श्री श्री माँ**

अमृत की सन्तान अमरपथयात्री मानव को अमरसुधा पान करानेवाली श्री श्री माँ का अमर संदेश लेकर श्री श्री आनन्दमयी संघ द्वारा "अमृतवार्ता" पत्रिका की प्रथम संख्या प्रकाशित हो रही है यह हम सबके लिए परम हर्ष का विषय है। इसके माध्यम श्री श्री माँ की दिव्य लीला माधुरी का दिव्य कल गुंजन दिशा विदिशाओं में प्रसारित होकर मुकुलित हृद्कमलों को विकसित करने में सहायक होगा। साथ ही श्री श्री माँ की आनन्दोज्ज्वल ज्योतिर्मय छवि विश्वभुवन के कण-कण में प्रतिभासित हो उठेगी।

नये युग में आने वाले जिज्ञासु पिपासु मुमुक्षु धर्मप्राण मानव मात्र के मन में श्री श्री माँ की महतीगाथा का अलख जगाना हम हमारा पुनीत कर्तव्य समझते हैं।

इस महान् उत्तरदायित्व को निभाने के लिए श्री श्री माँ की असीम अनुकम्पा तो प्रार्थनीय है ही साथ ही विद्याप्रेमी संतहृदय एवं मातृभक्तमण्डली की लेखनी की सहायता अनिवार्य है।

विविध समय पर श्री श्री माँ के पवित्र दर्शन स्पर्शन के मधुमय संस्मरण, उच्चकोटि के धार्मिक विचारों के आदान प्रदान विश्व के महान् आत्माओं के शिक्षा मूलक जीवन प्रवाह की अमिट गतिविधि के उल्लेख से न केवल पत्रिका की सार्थकता ही सिद्ध होगी अपितु उसके रूप में निखार आयेगा।

श्री श्री माँ आनन्दमयी शताब्दी समारोह की पूर्व सन्ध्या में प्रकाशित होने वाली इस पत्रिका के माध्यम आगामी २ मई १९९५ से प्रारम्भ होने वाले शतवार्षिक अनुष्ठान का पूर्ण विवरण भक्तवृन्द तक पहुँचाने का स्वर्ण अवसर भी हमें प्राप्त होगा।

उस महान् लक्ष्य की ओर निरन्तर अग्रसरित होने वाली हमारी महती यात्रा का पहला पादक्षेप श्री श्री माँ की अहैतुकी कृपा से सार्थक हो, तथा अमर आत्मा अमर पथिक की अमिय रस पूरित यह वाणी हमारा पाथेय बनकर हमें निरन्तर मार्गप्रदर्शन करती रहे श्री श्री माँ के अखिलभयभंजन विश्वनिरंजन श्री चरण कमलों में हमारी यही विनती है।

**जय माँ**

●

# विशेष सूचना

श्री श्री माँ की असीम कृपा से 'अमृतवार्ता' की प्रथम संख्या भक्तों के सामने आज मुद्रिताकार में उपस्थित है यह अत्यन्त प्रसन्नता का विषय है।

विभिन्न भाषावलम्बी भक्तवृन्दों की सुविधा के लिए आगामी अक्टूबर संख्या से पत्रिका की पृथक् पृथक् संख्या निम्नलिखित रूप से प्रकाशित होगी:

(क) बंगला - अंग्रेजी (ख) हिन्दी - अंग्रेजी
(ग) गुजराती - अंग्रेजी (घ) अंग्रेजी

पुण्यपर्व गुरूपूर्णिमा के शुभ मुहूर्त पर प्रकाशित पत्रिका की प्रथम संख्या श्री श्री आनन्दमयी संघ के सदस्यगण एवं अन्य भक्तवृन्दों को यथासम्भव **प्रसादरूप** से वितरित किया जा रहा है।

सभी भक्तों से हमारा अनुरोध है कि पत्रिका के बहुल प्रचार प्रसार के लिए वे हमें पूर्ण सहयोगिता प्रदान करें।

कागज का मूल्य मुद्रण व्यय तथा डाक व्यय आदि में अस्वाभाविक वृद्धि होने पर भी पत्रिका को यथोचित स्वरूप प्रदान करने की दृष्टि से वर्तमान परिस्थिति के अनुसार वार्षिक चंदा (डाक व्यय सहित) ६०/- रुपया रखा जा रहा है। प्रति संख्या का मूल्य २०/- रुपया रखा गया है।

आगामी जनवरी १९९५ से पत्रिका का नया वर्ष प्रारम्भ होगा। अतः भावी ग्राहक/ग्राहिकाओं से निवेदन है कि वे अक्टूबर संख्या का पृथक् मूल्य तथा वार्षिक चंदा दोनों के लिए कुल ७५/- रुपये मनिऑर्डर या ड्राफ्ट द्वारा अविलम्ब भेजने का कष्ट करें।

आगामी अक्टूबर संख्या के प्रेस में जाने से पूर्व ग्राहक संख्या का जानना विशेष आवश्यक है, साथ ही किस किस भाषा में कितनी संख्यक पत्रिका प्रकाशित की जायगी उसका भी एक निश्चित विवरण हमें प्राप्त करना है।

आशा है भक्तवृन्द हमारे निवेदन को स्वीकार करके शीघ्रातिशीघ्र अपना सहयोग प्रदान करने में तत्परता प्रदर्शित करेंगे।

**—कार्यकारी सम्पादक**
**'अमृत वार्ता'**

# मातृ-वाणी

सत्संग मनुष्यमात्र का ही कर्तव्य। सत्संग के द्वारा सद्बुद्धि के अनुकूल होता है। जितना सत्संग हो, उतना ही कल्याण।

*　　　*　　　*

जब तक बाहर सत्संग के अनुकूल न मिले, सबके हृदय में जो निवास करते हैं वही वासुदेव भावनीय। उनके संग से अपने को तैयार करना। जो करने से सद्भाव का संग होता है, उसी के अनुकूल कर्मादि लेना।

*　　　*　　　*

मास्टर प्रोफेसर नहीं होने से जैसे विश्वविद्यालय की विद्या प्राप्त नहीं होती है, उसी प्रकार गुरु नहीं होने से ब्रह्मविद्या नहीं होती है। आध्यात्मिक उन्नति, मुक्ति, जो कुछ सबकी उतनी ही समस्या।

*　　　*　　　*

जैसै भी हो गुरुकृपा प्रयोजन, जब तक गुरुलाभ न हो, मनुष्यमात्र का ही कर्तव्य–सर्वरूप उनका रूप., सर्वनाम उनका नाम, सर्वभाव उनका भाव, उसी भाव से उनको बुलाना और उनको पाने की चेष्टा।

*　　　*　　　*

सर्वरूप में सर्वभाव में वे ही तो। जब जो होता है वे ही कराते हैं, वे ही करते हैं, वे ही सुनते हैं, सर्वविषय में केवल उनपर निर्भर।

*　　　*　　　*

विपत्ति मनुष्य पर ही आती है। वीर की भाँति धैर्य शौर्य का आश्रय। उनका विधान, उसी ज्ञान से उनकी शरण लेने की कोशिश।

*　　　*　　　*

सब दिन तो एक से नहीं बीतते। निराश हो मन मार कर पड़े रहना ठीक नहीं है। तब भी उन्हीं के (भगवान के) ऊपर भरोसा रखना चाहिये। सुख दुःख में उन्हीं को पुकारना चाहिये। भूमि पर ठोकर खाकर फिर भूमि का आसरा लेकर उठता है। इसलिए सब विषयों में ही चेष्टा करनी चाहिये।

*　　　*　　　*

प्र.–अच्छा माँ, यह तो आपके सामने बतासों का प्रसाद रखा है, यह प्रसाद पाने से क्या वह प्रसाद प्राप्त होता है ?

माँ–प्रसाद तो एक ही है। जिस प्रसाद से प्रसन्नता प्राप्त हो केवल वही प्रसाद है।

प्र.–उस प्रसाद का अधिकार प्राप्त करने में क्या यह प्रसाद सहायक होता है ?

माँ–हाँ, इस प्रसाद को पाते पाते असली प्रसन्नता प्राप्त हो जायगी।

* * *

सोना चाँदी कौन है क्या है। खुद भगवान है। वही तो है, और कोई नहीं, सोना चाँदी क्या ! मिट्टी। माँ ही है, भगवान सब ही है, तुम्हारे साथ बोलते हैं सुनते हैं। इस बहाने से थोड़ा आकर्षण करने के लिए, ग्रहण करने के लिए, तुम सोने चाँदी में आसक्त हो। उन को कमी तंगी थोड़ी है। रूप में अरूप में, नाम में अनाम में वही है। माँगना भी वही है, ना माँगना भी वही है, ना पाना भी वही है।

* * *

चंचल मन को अचंचल (भगवान्) के लिए चंचल कर दो। भगवान के स्मरण का अभ्यास करने और संसार की ओर से राग हटाने से मन स्थिर हो सकता है। भक्तियोग के अभ्यास स्मरण, कीर्तन, वन्दन आदि शास्त्रों में बताए है।

* * *

भगवान् हमारे स्वामी है और हम उनके सेवक हैं। यह कुटुम्ब भी हमको भगवान् ने सेवा करने के लिए दिया है। हम इस गृह-मन्दिर के पुजारी या मैनेजर हैं। भोजन भी भगवान् का प्रसाद है, इस प्रकार की भावना निरन्तर रखने से भगवान् में प्रेम हो जायेगा।

●

# श्री श्री माँ

—"भाईजी"

श्री श्री माँ के स्वरूप की धारणा करना हमारी बुद्धि की पहुँच के बाहर है। यद्यपि माँ हर समय कहती रहती हैं, "मैं तो तुम लोगों ही की पगली लड़की हूँ।" फिर भी इस पगली लड़की के चलने-फिरने की ओट में, उनकी क्रीड़ा-कौतुक के पीछ भागवती शक्ति का मूर्तिमय प्रकाश रहता है।

पश्चिमी मनीषी एमरसन ने कहा है, "संसार में रह कर गृहधर्म अकुण्ठित रूप से निर्वाह करना अथवा निर्जन गिरि कन्दरा में साधन करना सहज है। किन्तु यथार्थ में प्रकृत सत्य और महत्व में वे ही प्रतिष्ठित हैं जो जनता के जीवन के घात-प्रतिघातों में भी निराशा की स्वतन्त्रता और पूर्ण माधुर्य के साथ रह सकते हैं।"

श्री श्री माँ लोक के कोलाहल के अशान्त वातावरण में भी रात-दिन रहती **हुई, अपने** अक्षय आनन्द का भण्डार सबके लिए उन्मुक्त रखती हैं, उनकी निर्मल शान्त दृष्टि, पवित्र हासयुक्त अपूर्व जीवन की स्वच्छन्द गति प्राणिमात्र की अनेक वासनाओं की पूर्ति करती हैं। इस कारण उनको विश्वजननी का मूर्तिमय रूप कहना अनुचित न होगा।

माँ को कोई 'साक्षात् भगवती का अवतार' कोई जीवन्मुक्त साधिका माँ' कहता है। हम लोगों को ऐसा लगता है "जिसकी दृष्टि में वे जो हैं, वही हैं।" प्रथम दर्शन में **ही उनके** वात्सल्यपूर्ण मधुर भाव का स्पन्दन धर्मविमुख प्राणी के हृदय में भी भावान्तर उपस्थित कर देता है। उनके सामीप्य से शुष्क प्राण में भी भगवद्-भाव की स्फूर्ति होती है, और मनुष्य का हृदय एक विराट सत्ता के स्पन्दन, अनन्त समुद्र जलोच्छ्वास की तरह आच्छन्न कर देता है।

माँ की दीक्षा व गुरुलाभ के विषय में पूछने पर माँ ने कहा था—"बचपन में पिता-माता, गार्हस्थ्य जीवन में पति एवं सदैव समस्त संसार मेरा गुरु है, लेकिन यह ध्यान में रखो कि गुरु कहने से एकमात्र वही हैं, वही।"

लौकिक दृष्टि से माँ जिस प्रकार आदर्श कन्या, आदर्श स्त्री तथा आदर्श माँ के रूप में सम्मुख आती हैं, आध्यात्मिक दृष्टि से भी उनकी वाणी में राजयोग की विविध प्रक्रियायें, साधन के विचित्र मार्ग, द्वैत अद्वैत, द्वैताद्वैत आदि सब स्फुटित होते हैं। कीर्तन में उनका जो भाव देखा गया है उससे उनको परम वैष्णवी कहा जा सकता है; शिव, दुर्गा, काली आदि देवी-देवताओं की पूजा में, तांत्रिक अनुष्ठान में, अथवा वैदिक यज्ञादि कर्मनिष्ठा में जो उनकी सहज कुशलता दिखाई देती है, उससे उनको सर्वदेव-देवीमयी परम देवता कहने में अत्युक्ति न होगी।

साधन आदि किये बिना ही जीवन के आरम्भ ही से नित्यकर्म की तरह जो अलौकिक विभूतियाँ उनके व्यवहार में स्वतः दिखाई पड़ीं,. उनके आधार पर तो माँ को परमयोगी कहा जा सकता है। वैदिक भाषा में सूक्त और स्तव जो उनकी वाणी द्वारा मूर्तिमान हो उठे थे उनको पढ़ने पर उन्हें मंत्र-द्रष्टा ऋषि कहने में कोई दुविधा न होगी।

ज्ञानमार्ग, भक्तिपथ, कर्मयोग, समाधियोग आदि में उनके स्वतः प्रमाणित तथा अनुभवसिद्ध सिद्धान्तों ने अनेक प्राचीन और प्रवीण प्राच्य और प्रतीच्य के दार्शनिकों को आश्चर्यान्वित किया है। ज्ञान, योग, भक्ति आदि विशेष-विशेष खण्ड भावों के साधकों में तथा माँ में यही पार्थक्य है कि माँ में ये सब खण्डभाव सुन्दर समन्वय के साथ प्रकाशित हुए हैं। इन्हीं के द्वारा जीवमात्र का कल्याण हो रहा है।

उनकी सुन्दर मधुर मूर्ति, उनका धैर्य, क्षमा, सरलता तथा चिरआनन्दमय क्रीड़ा-कौतुक, उनकी मङ्गलमयी दृष्टि, समस्त प्राणिमात्र पर करुण कोमल समभाव, उनका द्वन्द्व-रहित इस युग के लिए अभूतपूर्व तथा अनुपम नित्यमुक्त स्वभाव है। उनको साधिका नहीं कहा जा सकता, कारण कि जिन्होंने उन्हें बचपन से अब तक देखा है, वे सभी कहते हैं कि माँ के कर्म और भाव में कोई परिव़र्तन नहीं हुआ है और उनकी साधन-प्रचेष्टा अथवा तपस्या किसी ने भी कभी नहीं देखी है।

सब अवस्थाओं में सदैव उनके शरीर में जो लौकिक और अलौकिक विभूतियों के दशर्न हुए हैं, वह सब भक्तों के कल्याण के लिए स्वयम् प्रकाशित हुए हैं; उनकी इच्छा अथवा अनिच्छा से नहीं हुए हैं। जलती हुई होमाग्नि में जब हविधारा दी जाती है तो अग्नि अपने स्वभाव के अनुसार प्रदीप्त हो उठती है, हवि की गन्ध से दिशाएँ पवित्र व आमोदित हो जाती हैं, और थोड़ी देर बाद आहुति का कोई भी चिह्न यज्ञाग्नि में नहीं दीखता, जब कि अग्नि अपनी दीप्ति के साथ जलती ही रहती है। उसी प्रकार श्री माँ को भक्तों द्वारा प्रेमअर्घ्य तथा श्रद्धांजलि अर्पित करने पर माँ का वात्सल्य, स्नेहातिरेक, उनकी वाणी, दृष्टि तथा मुखश्री पर प्रतिभासित हो उठता है एवं दूसरे क्षण ही वह सब उनकी सहज शान्त सौम्य माधुरी मूर्ति में सन्निहित हो जाता है।

उनमें इच्छा अनिच्छा का द्वन्द्व नहीं है। प्रवृत्ति-निवृत्ति का द्वन्द्व भी उनकी इच्छाशक्ति से कभी स्फुरित होता नहीं देखा गया है। विश्व के कल्याण के लिए जो धर्म एवं कर्म हैं उनका मूलाधार सनातन सत्य, जो अनादिकाल से मानव चित्त में स्वयम् प्रकाशित होता आ रहा है, उसी सत्य धर्म की ज्योति माँ के चारों ओर है, उसका आभास व संकेत माँ के सब लौकिक अलौकिक कार्यों द्वारा ही मिल जाता है। माँ के जीवन से यह भली-भाँति दर्शित होता है कि स्वयम् परिपूर्ण रह कर किस प्रकार मनुष्य के सांसारिक व्यवहारों की रक्षा करते हुए अध्यात्म राज्य में स्वाधीन रहा जा सकता है।

वर्तमान युग की बढ़ती हुई साधु-संन्यासियों की संख्या देखते हुए यह विचार आना स्वाभाविक है कि क्या उन लोगों द्वारा मानव समाज का कुछ कल्याण हो रहा है? गृहधर्म और समाज-धर्म से बाहर जाकर गृह-धर्म और समाज-धर्म का साधनपथ सुगम बनाना कुछ सहज नहीं है। यह ठीक है कि निर्जन गिरिकन्दरा में अनेक वर्षों तक तपस्या कर किसी किसी ने आध्यात्मिक उन्नति-लाभ किया है किन्तु उन लोगों की इस

उच्चतम अवस्था द्वारा जनसाधारण के जीवन-क्रम में कोई उन्नति नहीं होती है। आश्रमों का निर्माण होता है, उनकी चूड़ा आकाशभेदी बनायी जाती है, पूजा आरती से आश्रम का वातावरण मुखरित किया जाता है, अन्नशालाओं में कंगालों को अन्न बाँटा जाता है, किन्तु इतने सब अर्थ-व्यय और परिश्रम से बने आश्रम की भित्ति अपनी प्रेरणा और प्रभाव से समाज में ज्ञान, प्रेम और भक्ति का संचार नहीं कर पाती, वरन् देखा जाता है कि समाज में दिन पर दिन हिंसा, द्वेष, तथा कलह की वृद्धि हो रही है, ऐसे समाज में साधन-भजन अबाध गति से नहीं हो सकता। जिस साधन के बल से शारीरिक और मानसिक स्वास्थ्य तथा शक्ति प्राप्त हो, जिसके प्रभाव से जीव में ईश्वर-भाव स्फुरित हो, स्वयं अपने को समर्थ बना **दूसरे** को भी समर्थ बना सके, सारे व्यक्तिगत स्वार्थ निर्मल होकर दूसरे के काम में लगाये जा सकें, ऐसी साधना का क्षेत्र आज दिन पर दिन संकुचित होता जा रहा है।

श्री श्री माँ का जीवन प्राणिमात्र के मंगल और कल्याण के लिए है, वह अपने समस्त जीवन का भार जनसाधारण को देकर स्वयम् जगत् के कल्याण-साधन में लीन रहती हैं। व्यावहारिक दृष्टि से ऐसी कोई भी वस्तु नहीं है जो उनकी निज की हो, सब जगह उनकी जगह, सब जीव उनकी सन्तान और परिजन हैं। उनकी दृष्टि में सब धर्म केवल उन्हीं की खोज में लगे हैं। वे कहती हैं, "मुझे तो यह संसार एक बाग सा लगता है, तुम सब इस बाग के **फूल** की तरह खिल रहे हो। मैं इस एक ही बाग में इधर-उधर घूमा करती हूँ।"

अन्य एक समय उन्होंने कहा "मेरा निज का कुछ कहने या करने का प्रयोजन नहीं है, पहले भी नहीं था, अब भी नहीं है और होगा भी नहीं। जो कुछ प्रकाश पाया, पा रहा है तथा पायेगा, सब तुम्हारे कल्याण ही के लिए है, इस शरीर की यदि कुछ निजस्व चीज है तो समस्त संसार ही निजस्व है।"

सृष्टिलीला की जो अपार विभूति मातृभाव है जिसकी समस्त विश्व में दीप्ति है, उसी अखण्ड मातृभाव का सर्वतोमुखी प्रकाश श्री श्री माँ की सब बातों, कार्यों तथा लौकिक व्यवहारों में मिलता है। भक्तों के निकट छोटी लड़की-का-सा अनुरोध, शरणागत आर्त के प्रति मातृरूप में अभयदान, जिज्ञासु के लिए वाणी रूप में अन्तर्जगत् के सत्य ज्योति का प्रकाश, सभी कुछ इस महाशक्ति का लीला-विलास है।

जगत् के सब धर्मों, सब वर्णों और सब जातियों के प्रति, सब आश्रमों सब विषयों, सब प्रकार की शिक्षाओं में समान भाव से श्रद्धा और अनुराग प्रदर्शित करती हुई माँ 'सर्वं खल्विदं ब्रह्म' इस महावाक्य को अपने जीवन में ही प्रतिपादित करती हैं। वह कहती हैं "सब धर्मों की एक ही धारा और सब धाराएँ भी एक, हम सब भी एक हैं।" किसी के कभी पूछने पर "आप कौन जातीय हैं ? आपका घर कहाँ हैं ?" माँ हँसते हुए जवाब देती हैं, "व्यावहारिक हिसाब से तो यह शरीर पूर्वी बंगाल का तथा जाति से ब्राह्मण है किन्तु इन सब कृत्रिम उपाधियों से अलग करने पर यह शरीर तुम लोगों के परिवार का ही है।"

कभी-कभी माँ को कहते सुना गया है "इस शरीर पर तुम लोग विश्वास रखो। तुम लोगों का अखण्ड विश्वास ही तुम्हारी **आंखें** खोल देगा।" कभी यों भी कहती हैं—"मैं तो कुछ जानती नहीं, तुम लोग जो सुनाओ

या सुनना चाहो वही मैं बोलती हूँ।" फिर कभी यों कहती हैं–"यह शरीर तो एक गुड़िया है, तुम जैसा खेलाना चाहते हो वैसे ही खेलती रहती है।"

उनकी इन सब वाणियों से यही विश्वास होता है कि माँ का शरीर जगत् की मूलाधार प्रच्छन्न मातृ-शक्ति का मूर्तिमान रूप है। सृष्टिमय परमात्मा की शक्ति से उनकी सब चेष्टाओं का विकास तथा उन्हीं में लोप होता है। द्वैत-बोध का उनमें लोप हो गया है। वह कभी-कभी कहती हैं "एकमात्र तुम्हीं सब हो तथा एकमात्र मैं ही सब हूँ।"

अन्य एक दिन कहा था, "मैं भी तो तुम्हीं, एकमात्र वे हैं तभी तो मैं और तुम है।" यदि केवल एक बार विश्वास और श्रद्धा से कोई यह बोल सके कि "माँ तुम आओ, तुम्हारे बिना मेरा काम नहीं चल सकता तो माँ सच में आ उसे दर्शन दें तथा अपनी गोदी में ले लें। दुःख की मार थोड़ी देर की है, उन्हें रहस्यमय आश्रय न समझो। याद रखो वह हर समय तुम्हारे पास ही प्राण-शक्ति की तरह विराजित हैं। फूल का जिस प्रकार डण्ठल होता है जीवों का भी वे उसी रूप में आश्रय हैं। ऐसा भाव लाने से तुम्हें कुछ करना न होगा, वह तुम्हारे सब भार हल्का कर देंगी।"

(उद्धृत–मातृदर्शन)

●

"जगत् के सब शरीर तो तुम्हारे ही शरीर हैं। केवल यह तुम नहीं जानते हो। तुम्हीं इस शरीर से काम कर कुछ फल का इस शरीर से भोग करते हो और कुछ फल पढ़े रहते हैं। जन्मान्तर में अन्य शरीर द्वारा उनका भोग करते हो।"

–श्री श्री माँ

# श्री श्री माँ के सम्बन्ध में दो चार बातें*

**—म. म. पं. गोपीनाथ कविराज**

श्री श्री माँ जिनके लिए एक दुर्ज्ञेय रहस्यरूप में प्रतिभात होती हैं उनके प्रति मेरी पूर्ण सहानुभूति है। जो साधारण या असाधारण, व्यक्तियों के साथ हमलोग परिचित हैं उनसे माताजी इतनी स्वतन्त्र हैं कि उनके सम्बन्ध में निश्चित रूप से कुछ कहना कठिन है। प्राचीन काल में किसी महान् व्यक्ति के सम्बन्ध में इस प्रकार की समस्या देखी गयी है जिसके फलस्वरूप उनके सम्बन्ध में गलत धारणा की सृष्टि हुई है और उनमें से किसी किसी ने अनुभव किया था कि जिस समाज में वे निवास करते हैं और जिनकी सेवा में उन्होंने आत्मनियोग किया था वे भी उनको ठीक-ठीक समझ नहीं पा रहे हैं, यही नहीं उनके बारे में गलत धारणा पोषण कर रहे हैं। दृष्टान्त स्वरूप कहा जा सकता है कि स्वयं श्रीकृष्ण ने अभियोग किया है कि बहुतों ने यहाँ तक कि कोई कोई देवता भी उनके परम भाव को नहीं समझकर उनकी साधारण मनुष्यज्ञान में अवज्ञा की है। परवर्ती युग में गौतम बुद्ध ने भी इस प्रकार की बात कही है—उन्होंने कहा कि—बहुत ही अल्पसंख्यक व्यक्ति ही उन्हें यथार्थ भाव से समझ पाये हैं।

माताजी के जीवन में, यहाँ तक कि उनकी शैशवावस्था में भी जो अप्राकृत घटनाओं का प्राचुर्य रहा यह कोई विस्मयकर प्रसंग नहीं है। साधु सन्त एवं योगियों के जीवन में इस प्रकार की घटनाओं को देखने के हम आदी हैं। उनके जीवन में इनका यथायोग्य स्थान है और गौरव भी है। परन्तु श्री श्री माँ के माधुर्यमय एवं लोकोत्तर व्यक्तित्व के साथ ओत-प्रोत अपूर्व समता और आनन्दमय स्वभाव की तुलना में वह अत्यन्त नगण्य प्रतीत होता है। यथार्थ में माताजी का व्यक्तित्व प्रबल होने पर भी वह उनके व्यक्तित्वहीन अव्यक्त परमस्वरूप के साथ अभेद भावापन्न है, एक वस्तु होने पर भी अत्युक्ति नहीं होगी।

यह सुविदित है कि साधु-सन्तों के जीवन में ज्ञानोदय और मुक्ति लाभ के पहले एक अज्ञान और बन्धन की दशा एवं उत्तरकाल में एक आस्पृहा, उद्यम और कठोर तपस्या की अवस्था साधारणतया परिदृष्ट होती है। अधिकांश स्थल में यह उनके वर्तमान जन्म की ही प्राक्तन अवस्था है, पर किसी किसी असाधारण क्षेत्र में यह पूर्वजन्म का व्यापार है, इस में सन्देह नहीं है। पर माताजी के सम्बन्ध में सुनने में आता है कि यह अज्ञान अवस्था उनकी कभी भी नहीं थी। माताजी का जीवन प्राकृतिक कार्यकारणादि नियमों के अधीन नहीं है और उनका देहधारण पूर्वजन्म के कर्मफलभोग के लिए नहीं है यह माताजी स्पष्ट रूप से कहती हैं। इस उक्ति के द्वारा माताजी के पूर्वजन्म की सम्भाव्यता भी निवृत्त हो जाती है। यह भी हम देखते हैं कि विवाह के पूर्व एवं उसके बाद माताजी का शिष्यत्व ग्रहण के अनुरूप मार्ग परिग्रह एवं तदनन्तर उनमें भगवत्साधना

* Mother as seen by Her devotees ग्रन्थ की भूमिका का हिन्दी में अनुवाद।

की विभिन्न धाराओं का प्रकाश वस्तुतः क्रीडाछल में स्वेच्छा-स्वीकृत संयम का अभिनय भिन्न दूसरा कुछ नहीं है। उसके द्वारा माताजी का परवर्ती जीवन तनिकमात्र भी प्रभावित नहीं हुआ।

संसार के प्रसिद्ध सन्तों में प्रायः हमलोग ऐसे किसी को नहीं देखते हैं जिनमें दिव्यज्ञान का आलोक प्रकाशित होने के पूर्व मानसिक अशान्ति और नैराश्य लक्षित नहीं हुआ है। परन्तु माताजी के जीवन में इस प्रकार का आत्मिक या मानसिक अन्धकार एवं ज्ञानावतरण की अनुभूति सब ही लीला रूप में विकसित हो उठी थी। माताजी के सम्बन्ध में यह भी कहा जा सकता है कि वे अनादि काल से क्या हैं और अनन्त काल क्या रहेंगी इस सम्बन्ध में वे सर्वदा ही सजग हैं। क्षण भर के लिए इस स्वरूप ज्ञान की विच्युति उनकी नहीं हुई है।

हमलोग इस सम्बन्ध में इस विषय में भी एक प्रकार से निश्चिन्त हैं कि माताजी का आत्मज्ञान भी यदि मानते हैं तो वह उनका स्वसत्तातिरिक्त अन्य किसी आगन्तुक कारणों की सहकारिता उद्भूत नहीं कहा जा सकता। वस्तुतः वह उनका स्वरूप धर्म होने के कारण स्वाभाविक और पूर्व एवं उनमें नित्यविद्यमान हैं। उसको "पूर्णतर" करने के लिए भीतर से किसी पुरुषकार या ऊपर से किसी कृपा की आवश्यकता प्रतीत नहीं हुई है।

साधारणतः ज्ञान प्रकाश की तीन धारा स्वीकृत होती है—यथा-(क) दैव (ख) आर्ष तथा पौरुष।

प्रथम में ज्ञान का प्रकाश होता है किसी दिव्य मूर्ति के गम्भीर ध्यान से, जैसे अर्जुन को ज्ञान हुआ था श्री कृष्ण से। इस ध्यान के साथ ध्येय से शक्तिपात की अनुभूति रह सकती है और नहीं भी रह सकती है, फिर शक्तिपात की जगह वह शक्ति स्पर्श, वाक्, दृष्टि अथवा केवल भावना द्वारा सञ्चालित होने पर वह तदनुसार स्थूल, सूक्ष्म, सूक्ष्मतर एवं सूक्ष्मतम रूप में वर्णित होने के योग्य होती है। शक्ति की तीव्रता के प्रभेद के अतिरिक्त उसमें गुण का भी प्रभेद रह सकता है, जिसके फलस्वरूप ज्ञानोदय के मूल उद्भव या साध्य के साथ साधक आत्मा की अभिन्नता पर्यन्त सिद्ध हो सकती है। इतिहास में इस प्रकार के दृष्टान्त भी विरल नहीं हैं जहाँ ज्ञानोदय के साथ तत्सह भावी या पूर्व भावी रूप से शक्तिपात का कोई निदर्शन नहीं मिलता। दृष्टान्तस्वरूप कहा जा सकता है कि भृगु ने वरुण से आत्मा के पञ्चकोष विश्लेषण का जो ज्ञान प्राप्त किया था, अथवा नचिकेता ने यम से जो विशेष विद्या पायी थी वह इसी प्रकार की है।

आर्ष ज्ञान को प्रतिभाज्ञान कहा जाता है। यह ज्ञान, व्यक्तिविशेष के मौखिक उपदेश से उदित नहीं होता। यह भीतर से स्वतः ही उत्पन्न होता है। इसके उत्कृष्ट उदाहरण हैं त्रिशकु, जिन्होंने निरन्तर अपने को ब्रह्म के साथ अभिन्न सोचकर उपासना मार्ग से यथासमय ब्रह्मसाक्षात्कार प्राप्त किया था।

तृतीय ज्ञान वह है जो मानव-गुरु द्वारा मानव-शिष्य में सञ्चारित होता है वही पौरुष ज्ञान है, जैसे शुकदेव से परीक्षित को ज्ञानलाभ हुआ था। इस प्रकार का ज्ञान प्राक्तन सुकृति की परिपक्वता हेतु एकान्त अनुगत भक्त में उदित होता है। इस क्षेत्र में भी इस ज्ञान के साथ मानव गुरु से साक्षात् रूप से शक्तिपात का सम्बन्ध रह सकता है, नहीं भी रह सकता, पर शक्तिपात हो ना हो उभय क्षेत्र में ही विकल्प रूप से

उपासना का सद्भाव या अभाव भी सञ्चारित। अन्यान्य प्रकार के ज्ञान के समान इस ज्ञान में भी मनोगत तथा गुणगत श्रेणी विभाग सम्भव है।

माताजी के सम्बन्ध में प्रथम तथा तृतीय प्रकार के ज्ञान को हम निवृत्त कर सकते हैं, कारण उभय स्थल में ही अपने स्वरूपातिरिक्त पृथक् केन्द्र से ज्ञान का आविर्भाव अङ्गीकृत हुआ है। वह केन्द्र दिव्य ही हो अथवा मानवीय ही क्यों न हो, उससे कुछ आता जाता नहीं है। उसमें से एक है भगवत् विषय की धारणा और दूसरी है गुरुभक्ति। पूर्वोक्त द्वितीय प्रकार का भी माताजी के सम्बन्ध में ग्रहण योग्य नहीं है, क्योंकि उस ज्ञान का आधार दुर्लभ साधन पथ में थोड़ी दूर अग्रसर होकर आखिर उस स्थिति से पतित हुए हैं। वह ज्ञान यथार्थ ज्ञान ही नहीं है। यथार्थ प्रतिभा क्या है उस सम्बन्ध में बाद में आलोचना होगी।

अब प्रश्न यह उठता है कि, माता जी के स्वाभाविक आत्मज्ञान का स्वरूप क्या है ? पहले जो कहा गया है उससे यह स्पष्ट होता है कि यद्यपि किसी लौकिक ज्ञान के समान आत्मज्ञान का मूल हमारे भीतर ही रहता है तथापि उसका उद्दीपक कारण बाहर ही रहता है, क्योंकि वह बाह्यशक्ति की क्रिया द्वारा अभिव्यक्त होता है। परन्तु कभी-कभी ऐसा भी हो सकता है कि ज्ञान का अभ्युदय भीतरी शक्ति की क्रियावशतः ही होता है—उस क्षेत्र में बहिः शक्तियाँ इस समुदित ज्ञान के विस्तार में सहायक मात्र होती हैं। इतिहास में ज्ञानोदय की इन दोनों विधाओं का दृष्टान्त देखने में आता है। भगवत्कृपा केवल लोगों की धार्मिक चेतना उद्बुद्ध करने में अत्यन्त आवश्यक है ऐसी बात नहीं है, परन्तु इसी चेतना को परिपुष्ट करके भगवत् सत्ता के साथ एकीकरण में उसकी सविशेष कार्यकारिता है। अतः आध्यात्मिक जीवन के विकास के लिए भगवत् कृपा जो मूलकारण है उसे स्वीकार करना ही पड़ेगा। पर साधारणतः ऐसे एक निमित्त या आधार की क्रिया की आवश्यकता होती है जिसका आश्रय लेकर वह कृपा अभिव्यक्त और अधिकारी जीव के अधिगम्य हो सके। कारण साधारण मनुष्य का दैहिक एवं मानसिक संस्थान ऐसा नहीं है जो साक्षात् रूप से भगवत् शक्ति के सञ्चारकालीन तीव्र वेग को धारण कर सके। सचराचर जड़-संस्पर्शहीन शुद्ध आधार में अर्थात् मायिक सृष्टि आरम्भ के पूर्वकालीन देहेन्द्रियादि वर्जित योग्य आत्मा में ही साक्षात् रूप से भगवत्कृपा का प्रकाश होता है। पर यह आत्मा सृष्टि की धारा में उतर कर अशुद्ध मायिक देह धारण करने पर और उसका निराधार साक्षात् भगवत् कृपा ग्रहण का सामर्थ्य नहीं रहता। तब साधारणतः उसे अन्तरालवर्ती किसी आधार के माध्यम ग्रहण करना पड़ता है। वह आधार अमायिक विशुद्ध देह अथवा मायिक तथा अमायिक उभय उपादान में ही संयोगवशतः मिश्रदेह भिन्न अन्य कुछ नहीं है। सृष्टि के आदि में जिनपर विश्व की देखरेख का एवं दिव्यज्ञान प्रदान का उत्तरदायित्व न्यस्त रहता है वह सब विशुद्ध देहधारी जगदगुरुरूपी आत्माओं के संघ की बात छोड़ देने पर भी इस प्रसंग में दिव्यौघ, सिद्धौघ, एवं मानवौघ नाम के गुरु सम्प्रदाय की जो तीन विशिष्ट श्रेणी हैं उनकी कार्यकारिता देखने में आती है। हमलोगों ने पहले जो दैव एवं पौरुष नामक गुरुपंक्ति की बात उल्लेख की है दिव्यौघ एवं मानवौघ के सहित उनलोगों का अतिक्षीण सादृश्य है। यह ज्ञानदाता दिव्य एवं मानव श्रेणी के अन्तराल में आगम मत में सिद्ध यां अतिमानव गुरुओं का स्थान निर्दिष्ट है। यह सभी शरीर ही अदीक्षित ज्ञान पिपासुओं के लिए आचार्य या गुरुदेहरूप आधार का कार्य निर्वाह कर सकते हैं।

अतः देखा जा रहा है कि जो आत्माएँ मायिक देह सम्बन्ध हीन और कैवल्याश्रित हैं उनके ऊपर ही भगवत-कृपा अव्यंवहितरूप में मुक्त भाव से क्रिया करती है। यह वहीं सम्भव है जहाँ कृपा प्रकाश के लिए कोई बाहरी आलम्बन का प्रयोजन नहीं होता एवं उसकी सम्भावना भी नहीं रहती है। यही है निरधिकरण अनुग्रह; एवं वही कृपा जब अमायिक विशुद्ध शरीर के भीतर से सृष्टि के प्रारम्भ में मायिक देह में गौण रूप से क्रिया करती है तब इसे साधिकरण अनुग्रह कहा जाता है; क्योंकि तब यह आधार अवलम्बन कर क्रिया करती है। अवश्य कृपा कहने पर यहाँ भगवान् की विशेष कृपा ही समझनी पड़ेगी। जो कृपा पूर्वज्ञान के सिवाय दूसरा फल प्रसव करती है वह साधारण कृपा है। वह इस आलोचना के विषयीभूत नहीं है। ऐसा होने पर देखा जाता है कि भारतीय संस्कृति में भगवत्कृपा सम्बन्धी दो मतवाद प्रचलित हैं। यद्यपि वह वास्तव में एक मत के ही दो छोर हैं। उभय मतानुसार ही गुरु हैं भगवान की कृपा-शक्ति का साक्षात् अधिष्ठान। एक मत से यह कहा जाता है कि यह शक्ति निरपेक्ष रूप से स्वयं क्रियाशील, दूसरे मत में यह आधार स्वरूप किसी योग्य मूर्ति के माध्यम सक्रियं होता है। यथार्थ में इन दोनों चिन्ताधाराओं में कोई प्रभेद नहीं है, कारण व्यवहार भूमि में उभय मतानुसार ही जो गुरुरूप में भक्ति का विषय वे वास्तविक रूप में विश्वातीत। पर इस सम्बन्ध में एक बात याद रखना आवश्यक है।

(क्रमशः)

●

*प्र.—त्रिफला का जल क्या ?*

*माँ—"एक गुरू ने अपने शिष्य से त्रिफला का जल पीने को कहा। त्रिफला का जल पीने का अर्थ द्वारा गुरु सत्त्व, रज और तम इन त्रिगुणों की या ब्रह्मा, विष्णु, महेश्वर इन त्रिमूर्तियों की उपासना समझाना चाहते थे। शिष्य इतने दूर की न सोच कर सीधे सादे बाजार से त्रिफला ले आया और उसे भिगोकर रोज बार-बार जल पीने लगा। इसके फलस्परूप उसे सर्दी, खाँसी इत्यादि हो गई।"*

**—श्री श्री माँ**

# श्री श्री आनन्दमयी माँ

**—श्री श्री १०८ प्रभुदत्त ब्रह्मचारी जी**

यह सम्पूर्ण संसार शक्ति का क्रीड़ास्थल है। जगज्जननी माँ अपनी निखिल शक्ति समूह के सहित विविध प्रकार की क्रीड़ा कर रही है। सन्मयी माँ, चैतन्यमयी माँ, आनन्दमयी माँ प्रत्येक कण में प्रत्येक अणु परमाणु में उद्दाम नृत्य कर रही है, नित्य नूतन अभिनय कर रही है, उसकी अभिव्यक्ति जप, तप, योग, ध्यान, समाधि तथा शक्ति द्वारा होती है। माँ नृत्य करती है, किन्तु यवनिका के अन्तराल से। माँ अट्टहास करती है, किन्तु प्राणियों के कर्ण कुहरों में विषयाशक्ति रूप रूई ठूँसकर जिससे वे स्वच्छ शुभ्र निर्मल अट्टहास को अनावृत कर्णों से श्रवण न कर सकें। माँ अमृतस्राव करती है, किन्तु हम अभागे उसका पान नहीं कर सकते। माँ अपने लम्बायमान अमृतस्रावी स्नेह-स्निग्ध पयोधरों को हमारी ओर बढ़ाती है, किन्तु हम ऐसे भाग्यहीन हठी बालक हैं, कि उनकी ओर मुख नहीं बढ़ाते। माँ खिलखिला कर हँस पड़ती है। हमारी मूर्खता पर माँ को हँसी ही हँसी सूझती है, वह जन्म पर भी हँसती है, मृत्यु पर भी हँसती है, सुख में भी हँसती है, दुख में भी हँसती है। उसके हास्य की अनन्त अपार ध्वनि से यह विश्व ब्रह्माण्ड व्याप्त है। माँ हँसती ही रहती है हँसती ही रहती है और इस नीरस निरानंद जगत को अपने मोहक हास्य से भरती ही रहती है, भरती ही रहती है।

माँ के मोहक मुखारविन्द से सौन्दर्य की किरणें प्रस्फुटित होती रहती हैं। संसार में जितना सौंदर्य है माँ का ही फेंका हुआ है, अगाध अपार अनन्त महासागर के कुछ सौन्दर्य के कण इस घृणित कोलाहलपूर्ण जगत् को सुन्दर बनाने के लिए माँ ने फेंक दिये हैं। अज्ञ जगत् उसी में अपने आप को भूल गया है। माँ के आत्माभिमान के आश्रय से यह विश्व अवस्थित है। फिर भी **अज्ञ लोग** अभिमान करते हैं, मैं विद्वान् हूँ, मैं ज्ञानी हूँ, मैं वक्ता हूँ, मैं व्याख्याता हूँ। ये सब गुण तो माँ की दृष्टि से हो जाते हैं, माँ के नयनोन्मीलन से बिखर पड़ते हैं।

मेरे एक मित्र ने मुझे बताया कि बंग प्रदेश में माँ शक्ति का आविर्भाव हुआ है ऐसा उनके भक्तवृन्द कहते हैं, वे देहरादून में अवस्थित हैं। माँ ने मेरे हृदय को अश्मसार वज्र तथा उससे भी कठोर बनाया है, उसमें प्रेम नहीं, श्रद्धा नहीं, विश्वास नहीं, स्निग्धता नहीं, सरसता नहीं। है क्या ? अभिमान और कुतूहल। कुतूहल के वशीभूत हो कर मैं देहरादून के उस छोटे से मंदिर में गया। मंदिर बड़ा स्वच्छ था। यह आज से लगभग १५-२० वर्ष पूर्व की बात होगी। मैंने देखा मंदिर में एक देवी बड़ा सा सिन्दूर का टीका लगाये अपने शुभ्र हास्य से वहाँ के शुभ्र वातावरण को अतिशुभ्र बना रही हैं। दो चार बंगाली भक्तवृन्द इधर उधर अवस्थित हैं। माता कुछ कह रही थीं। उन शब्दों का तो स्मरण नहीं रहा, किन्तु वे बीच बीच में मुझसे कहती ज़ाती थीं—"क्यों पिता जी ! ठीक है न ?" मैं मां से अपरिचित था, किन्तु माता तो सब से परिचित हैं,

